# আমার ইউরোপ ভ্রমণ

মূল পুস্তক ১৮৮৯ সালে মুদ্রিত এ ভিজিট টু ইউরোপ থেকে
অনুবাদ করেছেন :

পরিমল গোস্বামী



নব গ্রন্থনা

## মূল পুস্তকের

# ভূমিকা

শ্রীযুক্ত ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায় এবং অপর দুইজন ভারতীয়কে ভারত সরকার ১৮৮৬ খৃস্টাব্দে লণ্ডনে অনুষ্ঠিত ঔপনিবেশিক এবং ভারতীয় প্রদর্শনীতে প্রেরণ করেন। ত্রৈলোক্যনাথ ইউরোপে ১৮৮৬ এপরিল হইতে ডিসেম্বর, এই নয় মাস ছিলেন। তিনি প্রধানত ইংল্যাণ্ড এবং ইউরোপ সফর করেন। তিনি যখন ভ্রমণ করিতেছিলেন তখন তাঁহার ভ্রমণ সংক্রান্ত কোনো পুস্তক রচনা করিবার কথা মনে হয় নাই, সেই কারণে তিনি পূর্ণাঙ্গ পুস্তকের জন্য প্রয়োজনীয় তথ্যাদিও পরপর লিখিয়া রাখেন নাই। তিনি ভারতে ফিরিবার পর তাঁহার কতিপয় বন্ধু তাঁহাকে ইউরোপ ভ্রমণের বিবরণ লিখিতে অনুরোধ করেন। বিশেষ করিয়া ইনডিয়ান নেশন পত্রিকার ম্যানেজার তাঁহাকে প্রতি সপ্তাহে তাঁহার ইউরোপ ভ্রমণ বিবরণ লিখিতে বলেন। ত্রৈলোক্যবাবু ঐ অনুরোধে সম্মত হন, এবং প্রধানত তাঁহার স্মৃতি, কিছু জমাইয়া রাখা নিমন্ত্রণ পত্র, তালিকা এবং গাইড-বই এর সাহায্যে তিনি তাঁহার স্মৃতি ধারাবাহিকভাবে প্রতি সপ্তাহে প্রায় দেড় বৎসর কাল উক্ত পত্রিকায় প্রকাশ করিয়াছিলেন। বর্তমান গ্রন্থটির অনেকখানিই ইনডিয়ান নেশন পত্রিকায় প্রকাশিত কাহিনীর পুনর্মুদ্রণ। কিছু যাহা পরিবর্তন করা হইয়াছে তাহা মৌলিক নহে, নিতান্তই ব্যবহারিক কারণে। পত্রিকায় প্রকাশ কালে পুস্তকটির কোনো অধ্যায় বিভক্ত করা ছিল না, পুস্তকে তাহা করা হইয়াছে। ইহা ছাড়া, পত্রিকায় প্রকাশকালে বর্ণনায় যে সকল অসঙ্গতি ছিল তাহা দূর করা হইয়াছে। প্রথম প্রকাশ এবং পরবর্তী প্রকাশ, এই দুই ক্ষেত্রেই আমার প্রুফ দেখিবার সৌভাগ্য হইয়াছে—তাই, যখন ত্রৈলোক্যবাবু আমাকে এই পুস্তকের ভূমিকা লিখিবার সম্মান দিতে চাহিলেন তখন

যোগ্যতা আমার নাই। এই পুস্তক কোন অবস্থায় এবং কিভাবে লিখিত এবং প্রকাশিত হইয়াছিল জানিতে পারিলে পাঠকেরা বুঝিবেন প্রসঙ্গক্রমে সাম্প্রতিক কোনো বিশেষ ঘটনা সম্পর্কে মন্তব্য কেন এই পুস্তকে করা হইল ( যেমন ১৫৩—২৫৭ পৃষ্ঠায় রহিয়াছে )।

লেখক হিসাবে ত্রৈলোক্যবাবুর উচ্চাকাঙ্খা নাই। তাঁহার রচনাশৈলী সম্পর্কে যদি মন্তব্য করিতেই হয় তাহা হইলে ইহা বলা যায় তাঁহার ভাষা কাটা কাটা এবং ইডিয়ম সংযুক্ত। তাঁহার ভাষার বড় গুণ হইল বাধা হীন এবং সরল। তাঁহার হৃদয়ে স্বাভাবিক কবিত্বশক্তি রহিয়াছে—তিনি মধ্যে মধ্যে রূপকের ব্যবহার করিলেও তাহা কখনই অবোধ্য হয় না। যাঁহারা ইংরিজী ভাষাকে পবিত্র বলিয়া মনে করেন সেইসব ব্যক্তিরা হয়ত তাঁহার ব্যবহৃত ইংরিজীকে মনে করিবেন তিনি একটু বেশি স্বাধীনতা লইয়া ফেলিয়াছেন, কেননা তিনি এখানে ওখানে সম্পূর্ণ জ্ঞাতসারে এবং বিপদের কথা সম্পূর্ণ মনে রাখিয়াই এক আধটা নতুন অর্থবহ শব্দ সৃষ্টি করিয়াছেন।

তাঁহার প্রধান চেষ্টা ছিল তাঁহার বক্তব্য সঠিকভাবে প্রকাশ করা এবং তাহার জন্য যতটা স্বাধীনতা লওয়া প্রয়োজন তাহা লওয়া—ফলে হয়ত কখনও তিনি প্রচলিত প্রথাকে সর্বত্র মানিয়া চলেন নাই। সমাজ সম্পর্কে তাঁহার কিছু কিছু মত এমন কথায় প্রকাশ করিয়াছেন যাহা আপাতদৃষ্টিতে নিরীহ, কিন্তু আসল অর্থ তাহার সম্পূর্ণ বিপরীত। কিন্তু এই ভাবে সমালোচনা তিনি করিলেও তাঁহার ভাষায় তিক্ততার লেশমাত্র নাই। কিছু কিছু এমন বিষয় লইয়া তিনি আলোচনা করিয়াছেন সেগুলি সম্পর্কে সকলে একমত না-ও হইতে পারেন, হয়ত তাঁহার মতকে সকলে গ্রহণীয় বলিয়াও মনে করিবেন না, কিন্তু তীব্রতম সমালোচনার সময়ও তাঁহার ভাষা সর্বদাই শত্রুরে এবং দ্বেষ বর্জিত।

বইখানিতে কেবল ঘটনার বর্ণনা নাই—ইহার মধ্যে বর্ণনার সঙ্গে রহিয়াছে তাঁহার বক্তব্যের চমৎকার মিশ্রণ। তাঁহার রচনার মধ্যে আর্থার ইয়ং-এর রচনার মিলই বেশি, স্টার্ন-এর সঙ্গে মিল কম। তিনি যাহা দেখিয়াছেন তাহা তো লিখিয়াছেনই, তাহার সঙ্গে যুক্ত হইয়াছে তাঁহার

চিন্তাধারা। ত্রৈলোক্যবাবুর ক্ষুদ্র বিষয়গুলির প্রতিও দৃষ্টি পড়ে এবং তাহা প্রকাশে তাঁহার হাত খুলিয়া যায়। ৪১ পৃষ্ঠায় লিখিত ব্যাংকারের বাড়ির বর্ণনা, কিংবা ৪৫ পৃষ্ঠার দরিদ্র দম্পতি এবং ৩১১—১২ পৃষ্ঠায় পারলামেণ্ট ভবন সংক্রান্ত বিবরণ এ প্রসঙ্গে উল্লেখযোগ্য। বিদেশী মানুষদের সম্পর্কে এত বিশদ বর্ণনা সচরাচর ভ্রমণ কাহিনীতে পাওয়া যায় না। মনে হয় এই কাহিনীর মধ্যে সূক্ষ্ম পর্যবেক্ষণই সর্বাপেক্ষা অধিক মূল্যবান বিষয়। বর্ণনার সঙ্গে সঙ্গে তাঁহার চিন্তাধারারও কম মূল্যবান বলিয়া মনে হয় না। ৪০ পৃষ্ঠায় তাঁহার লণ্ডন "সিটি" সংক্রান্ত বর্ণনা অসাধারণ বলিয়া মনে হইতে পারে। তাঁহার বর্ণনা সত্যনিষ্ঠ, কম কথায় বলিবার এবং কল্পনার প্রচণ্ড ক্ষমতাও পাঠকের মনযোগ আকর্ষণ না করিয়া পারে না। কখনও তাঁহার দ্রষ্টব্যস্থল বর্ণনায় ঐতিহাসিক অংশটি একটু যেন বেশি আসিয়া গিয়াছে—তবে কম কথায় সারিবার যে দোষ তাহা অপেক্ষা বেশি কথা বলা কম দোষ ইহা স্বীকার করিতেই হয়। বড় বড় কীর্তির বর্ণনা বা তাহার সহিত জড়িত সংস্থাগুলির ঐতিহাসিক বিবরণগুলি ঐ সব বিষয়গুলিকে স্পষ্ট ধারণা জন্মাইতে সাহায্য করে—অন্যথায় যাহা সম্ভব ছিল না। ত্রৈলোক্য বাবু যে সমস্ত স্থানে সামাজিক, ধর্মীয় এবং রাজনীতির প্রসঙ্গ আনিয়াছেন এবং তাঁহার মত প্রকাশ করিয়াছেন—বিশেষ করিয়া যে সকল স্থানে নীতির প্রশ্ন জড়িত, সেগুলি লইয়া কোনো কোনো মহলে বিতর্ক উঠিতে পারে, কিন্তু সেগুলির প্রাসঙ্গিকত্ব অথবা তাঁহার স্বাধীন মতামত সম্পর্কে কোনো সন্দেহ থাকিতে পারে না। হিন্দু এবং ইংরাজ চরিত্র সম্পর্কে তাঁহার মূল্যায়ন যে নিবিড়-ভাবে আলোচিত হইবে তাহা সুনিশ্চিত। তাঁহার রচনা উদ্দীপ্তকারী অতএব তাহা বাঞ্ছনীয় বলিয়াই মনে করিতে হইবে।

যেহেতু এই ভ্রমণ বিবরণ লিখিবার মূলে ছিল ভারতীয় কাঁচা বা কারখানা-জাত মাল, যেহেতু এই পুস্তকে যে সব বিষয়ে কিছু না থাকিলেই অদ্ভুত মনে হইত। তিনি ঐ সব বিষয়ে বিশদরূপেই জানাইয়াছেন—কোনো পাঠকই এই ব্যাপারে হতাশ হইবেন না। তিনি যেখানে প্রদর্শনী এবং দর্শকবৃন্দ সম্পর্কে যাহা বলিয়াছেন তাহাতে ভ্রমণকাহিনী বলিতে

বলিতে যতখানি বলা সম্ভব ততখানিই বলা হইয়াছে—কাহিনী তথ্যভারে শ্লথ হইয়া পড়ে নাই। ভারতীয় পাঠকদের নিকট শেষ অংশটি বিশেষভাবে চিত্তাকর্ষক বলিয়া মনে হইবে—কেননা, তিনি ইংরাজ এবং ইংরাজ জীবন সম্পর্কে তাঁহার স্বদেশবাসীদের দৃষ্টিভঙ্গীর কথা শুনাইয়াছেন—সম্ভবত ইউরোপীয় মহাদেশ সম্পর্কে ভারতীয়ের অভিজ্ঞতার প্রকাশ এই প্রথম।

সমগ্র রচনাটি সম্পর্কে সাধারণ ভাবে বলা যায় ইহাতে যথেষ্ট পরিমাণে নীতিগত তাৎপর্য বিদ্যমান। এই পুস্তক একজন ভারতীয় ব্যক্তি যিনি কেবল যে নিজের দেশ সম্পর্কে সম্যক অবহিত তাহা নহে, তিনি ইউরোপ এবং ইউরোপীয়দের জীবন-যাপন ও বেশ ভালভাবেই দেখিয়াছেন। তিনি ভারতবর্ষে বেশ ব্যাপকভাবে ঘুরিয়াছেন, ভারতের জীবনযাত্রার কঠোর বাস্তব দিকটা তিনি ভালভাবে পর্যবেক্ষণ করিবার অসাধারণ সুযোগও পাইয়াছেন। ইউরোপেও তাঁহার সরকারি পদাধিকার বলে তিনি যাহা নয় মাসে দেখিতে ও বুঝিতে পারিয়াছেন তাহা অন্যদের পক্ষে অনেক অধিক সময় লাগিবার কথা। তিনি ইউরোপের সর্বোচ্চ মহলের সহিত অতি সহজেই পরিচিত হইয়াছিলেন। কেবল সর্বোচ্চ মহল নহে, তিনি সাধারণ মানুষদের সঙ্গেও যথেষ্ট মিশিতে পারিয়াছিলেন। তিনি ইংল্যাণ্ডে নবীন ছাত্র হিসাবে যান নাই—তিনি গিয়াছিলেন একজন বয়স্ক দায়িত্ব সম্পন্ন ব্যক্তি হিসাবে—তিনি নিজে ছিলেন পরিপূর্ণ হিন্দু সমাজের মানুষ, হিন্দু ঐতিহ্যে ও সংস্কৃতিতে তিনি পুষ্ট হইয়াছিলেন। এইরূপ এক ভ্রমণকারীর মন্তব্য এবং মতামত হিন্দু ইউরোপীয় উভয়ের পক্ষেই আকর্ষণীয় বলিয়া মনে হইবে। হিন্দুরা তাঁহার মতামতে বহু বিষয় অবহিত হইবেন—কোনো কোনো বিষয় তাঁহাদের নিকট পরিস্ফুট হইয়া উঠিবে, আবার ইউরোপীয়রাও তাঁহার মন্তব্যের মধ্য দিয়া অন্যেরা তাঁহাদের সম্পর্কে কী মনে করেন তাহা জানিতে পারিবেন।

সর্বোপরি, সকলেই তাঁহার ইউরোপ ভ্রমণ কাহিনী হইতে সামাজিক ও রাজনৈতিক বিষয়ের সুদূরপ্রসারী নীতি শিক্ষা গ্রহণ করিবেন। ত্রৈলোক্য বাবু এখনও হিন্দুসমাজের একজন শ্রদ্ধেয় ব্যক্তি। ৮৭ পৃষ্ঠায় তিনি হিন্দুদের যে সব সামাজিক শাস্তি বিধানের কথা লিখিয়াছেন তাহা তাঁহাকে

পাইতে- হয় নাই। ইহাতে প্রমাণ হয় হিন্দু সমাজ, কিংবা ধর্ম যাহাই বলুন না কেন তাহার কঠিন আবরণে আর আবদ্ধ থাকিতেছে না। আর এই আবরণ ভেদ করিয়া ধর্ম কাঠামো নমণীয় হইলেই মঙ্গল—তাহাতে জীবন যাপন প্রণালীতে পরিবর্তন আসিবে, কেননা পরিবর্তন যেখানে সম্ভব হয় না সেখানে মৃত্যুই একমাত্র পরিণতি। ত্রৈলোক্য বাবুর দুঃখ যে হিন্দু সমাজ অপরিবর্তণীয় বন্ধনে আবদ্ধ, তিনি তাঁহার পুস্তকে প্রগতির পরিবর্তন নীতির আবশ্যকতা বুঝাইয়াছেন—তাঁহার মত তিনি এবং তাঁহার মতের সমর্থক আরও কয়েকজন সমাজের কঠিন নিয়মকানুনকে ক্রমশ নরম করিয়া আনিতেছেন। কোনো জাতিই নিজস্ব চেষ্টায় বিরাট উন্নতি করিতে পারে নাই—তাই যে ভাবেই হউক না কেন ভারতীয় জীবনের সহিত ইংলণ্ডীয় জীবনধারার সংযোগ কাম্য—তাহাতে ইংল্যাণ্ড হইতে ভারতেরই লাভ বেশি। যদি সফরকারী হিন্দু—তিনি যদি শান্ত প্রকৃতির হন, নিজেকে ক্ষুদ্র মনে না করেন, সামাজিক হন তাহা হইলে তিনি তাঁহার দেশবাসীর পক্ষে একজন শিক্ষক স্বরূপ হইতে পারিবেন, তাঁহার প্রভাবও দেশের উপকারই করিবে। তাঁহার পশ্চিমী জীবন যাপন প্রণালীর জ্ঞান যাহা কেবল পুস্তক বা সংবাদপত্র পাঠ দ্বারা অর্জিত হয় নাই, তাহাতে উচ্চতর জাতির প্রতি সম্পূর্ণ সহানুভূতি সম্পন্ন হওয়ায় সরকারী বক্তব্যকে জনসাধারণের কাছে বলিবার গুণ অর্জন করিয়াছেন।

কলিকাতা

মার্চ ২২, ১৮৮৯ এন. এন. ঘোষ

# অনুবাদকের ভূমিকা

ত্রৈলোক্য মুখোপাধ্যায়ের বাল্যকাল কেটেছে দারিদ্র্যের চরম দুর্দশায়। তিনি স্কুলে তৃতীয় শ্রেণী পর্যন্ত পড়াশোনা করতে পেরেছিলেন (এটি বর্তমানের অষ্টম শ্রেণী)। বিনা সম্বলে তিন দিনের পথ হেঁটে আত্মীয় বাড়ি যাবার পথে চা বাগানের দালালের হাতে পড়ে কুলিরূপে চালান হবার মুখে দৈবক্রমে রক্ষা পেয়েছিলেন। দেবেন্দ্রনাথ ঠাকুর তাঁকে সাজাদ-পুরের কাচারিতে ২৫ টাকা বেতনে চাকরি দিয়েছিলেন। সেখানে বর্ষায় ডোবা অঞ্চলের এক নির্জন টিলায় নির্বাসিত অসহায় তিনটি বন্ধুকে তিনি উদ্ধার করেছিলেন এজন্য নায়েব মহাশয়ের বিরক্তিভাজন হন। দ্বিতীয়বার সাজাদপুর যাবার পথে পাবনার নিকট পদ্মা নদীতে প্রবল ঝড় আরম্ভ হয়। তিনি কোনো রকমে পাড়ে নেমে কিছু দূর গিয়ে অচেতন হয়ে পড়েন, এই অবস্থায় ডোমেরা তাঁকে তাদের ঘরে নিয়ে বাঁচিয়ে তোলে।

পরে তিনি ১৮ টাকা বেতনে স্কুলের শিক্ষক হয়েছিলেন। এই সময় ঘোর দুর্ভিক্ষ আরম্ভ হয়। সে দৃশ্য দেখে ত্রৈলোক্যনাথ বিচলিত হয়ে ওঠেন। তখন থেকেই দেশের দুর্দশা মোচনের জন্য তিনি প্রতিজ্ঞাবদ্ধ হন। তিনি পুলিসের দারোগাও হয়েছিলেন।

এই ত্রৈলোক্যনাথের যাবতীয় শিক্ষা, অভিজ্ঞতার শিক্ষা। ১৯১৯এ তাঁর মৃত্যু ঘটে। তার আগে তিনি কলকাতা যাদুঘরের অ্যাসিস্ট্যানট কিউরেটর ছিলেন। তাঁর বাংলা গল্প উপন্যাস সবারই পরিচিত। কিন্তু তিনি 'এ ভিজিট টু ইউরোপ' নামক যে ইংরেজি বই লিখেছিলেন তার সঙ্গে অনেকের পরিচয় নেই। প্রথম যাত্রায় তিনি বিদেশে মাত্র ৮ মাস ২৭ দিন ছিলেন। বিলেতের ঔপনিবেশিক শিল্প প্রদর্শনীতে তিনি ছিলেন ভারতীয় প্রতিনিধিদের অন্যতম। এই উপলক্ষে তিনি যে আত্ম-পরিচয় দিয়েছেন বাঙালীদের মধ্যে তার তুলনা মেলা ভার। আপন স্বাধীন চিন্তা ও মেধার গুণে তিনি তাঁর যুগের এক অসাধারণ ব্যক্তি রূপে খ্যাত হয়েছিলেন। বিলেত গিয়েছিলেন তিনি ১৮৮৬ সনে, আজ

থেকে ৯০ বছর আগে। তাঁর এই ইংরেজি বইতেই তাঁর প্রকৃত পরিচয় পাওয়া যাবে।

এর পাতায় পাতায় তাঁর দেশপ্রেম এমন আশ্চর্য রূপ গ্রহণ করেছে যা সে যুগের অন্য কোনো বাঙালীর মধ্যে আমি খুঁজে পাই না। আবেগ নয়, উচ্ছ্বাস নয়—সদা জাগ্রত দৃষ্টিতে বিদেশের যা কিছু দেখেছেন তারই পাশাপাশি স্বদেশের কথা মনে পড়া—তুলনামূলকভাবে তার বিশ্লেষণ করা, অনেক স্থলেই স্বদেশের দুর্দশা ও অশিক্ষার কথা মনে পড়া, এবং তার প্রতিকারের ইঙ্গিত। অনেক সময় যেন তাঁর হৃদয় থেকে রক্ত ঝরেছে। ইউরোপ ভ্রমণ অনেক বাঙালী করেছেন কিন্তু এমন বৈজ্ঞানিক চিন্তাধারা ও বিশ্লেষণ এবং সমাজের প্রতিটি দিক, শিক্ষা, বিজ্ঞান, ইতিহাস, কৃষি, সমাজ, ধর্ম, প্রাকৃতিক প্রভাব, গোপালন, থিয়েটার, ইংরেজ চরিত্র, দরিদ্র, ইংরেজের কথা, ধনীর কথা, কোথায় সে বড় কোথায় সে ছোট সমস্ত তন্ন তন্ন করে খুঁটিয়ে পর্যবেক্ষণ ও সে বিষয়ে প্রবীণ প্রাজ্ঞজনোচিত মত-প্রকাশ পড়তে পড়তে বিস্ময়ে মন অভিভূত হয়। পৃথিবীর অগ্রগতির সূত্র কি কোন্ পথে গেলে ভারতের দুর্দশা ঘুচবে, এ সব বিষয়ে অত্যন্ত দায়িত্বপূর্ণ মত প্রকাশ—তুলনা খুঁজে পাওয়া কঠিন। ভূত-প্রেতের কথাও বাদ নেই। পুরুষের পৌরুষ, স্ত্রীলোকের সৌন্দর্যও দৃষ্টি এড়ায় নি।

তা ছাড়া ইংরেজদের প্রাত্যহিক জীবন রাজনৈতিক জীবন এবং নানা মন্তব্যের সঙ্গে ব্যঙ্গ বিদ্রূপ ও বিশুদ্ধ কৌতুক প্রকাশও ত্রৈলোক্যনাথের স্বভাবসিদ্ধ। কিন্তু সব ছাপিয়ে উঠেছে তাঁর ভারত চিন্তা।

মৌমাছির পাঁচটি চোখের মধ্যে দুটি চোখে হাজার হাজার লেন্স। কিছুই তার দৃষ্টি এড়ায় না। ত্রৈলোক্যনাথের দুটি চোখেও তাই। তিনি ১৮৮৬ সনের ১৬ই মার্চ তারিখে বিলাত যাত্রা করেন। এডেনে পৌঁছেই নানা তথ্যের মধ্যে তিনি সেখানকার রামায়ণ বিষয়ে এক চমৎকার কাহিনী সংগ্রহ করেন। গোড়াতেই স্বদেশ বিষয়ে কৌতূহল আরম্ভ হল!

"প্রাচীন হিন্দুদের বিস্ময়কর সব ক্রিয়াকলাপ বা কীর্তি আবিষ্কারের জন্য আমাদের দেশে যাঁহারা কল্পনা বিস্তারে আনন্দলাভ করিয়া থাকেন,

তাঁহারা খুশি হইবেন ইবন এল মোজাহির নামক জনৈক ঐতিহাসিক লিখিয়া গিয়াছেন, এডেন বন্দরটি দশশির নামক দানবরাজ কর্তৃক 'আন্দামান' রূপে ব্যবহৃত হইত। এই দশশির অর্থাৎ রাবণ যাবজ্জীবন দণ্ডাজ্ঞাপ্রাপ্ত অপরাধীদের এখানে নির্বাসনে পাঠাইত। কথিত আছে, এডেনের পাহাড়গুলির মধ্যে কোথাও একটি কূপ আছে, তাহার ভিতর দিয়া ভারতের সঙ্গে যোগাযোগের উপযুক্ত একটি সুড়ঙ্গ পথ আছে। এই পথ সম্পর্কে উক্ত ঐতিহাসিক বলিতেছেন, মহম্মদ বিন মাসুদের পিতা মুবারক ইল শারোনি মৌলা আমাকে বলিয়াছেন উক্ত দশশির দানব অযোধ্যা প্রদেশ হইতে রাম হায়দারের স্ত্রীকে খাট সমেত চুরি করিয়া আকাশপথে চলিবার সময় জেবেলসিরা পাহাড়ের মাথায় বিশ্রাম করিবার সময় রাম হায়দারের স্ত্রীকে বলিয়াছিল আমি তোমার মানুষের দেহটিকে একটি জিনে বদল করিব এমন ইচ্ছা। তাহাতে দুইজনের মধ্যে বচসা বাধিয়া উঠিল, তখন বানরবেশী হনবিত নামক এক এফ রীও তাহা শুনিতে পাইয়া এক রাত্রির পরিশ্রমে উজ্জইন বিক্রম নামক নগর হইতে সমুদ্রের নিচে দিয়া সুড়ঙ্গ পথ প্রস্তুত করিয়া জেবেলসিরার কেন্দ্রস্থল পর্যন্ত আসিয়া উপস্থিত হইল। তাহার পর সেখান হইতে বাহির হইয়া দেখিতে পাইল পাহাড়ের মাথায় একটা কাঁটা গাছের নিচে রাম হায়দারের স্ত্রী ঘুমাইতেছে, সে তৎক্ষণাৎ তাহাকে পিঠে তুলিয়া সেই সুড়ঙ্গ পথে ভোর বেলা উজ্জইন বিক্রমেতে আসিয়া পৌছিল, এবং তাহাকে তাহার স্বামী রাম হায়দারের হাতে সমর্পণ করিল। তাহাদের দুইটি সন্তান হইল লথ (Luth) ও কুশ।"

এমন একটি রামায়ণ কাহিনী পাওয়ামাত্র সংগ্রহ করা অথবা নোট করে নেওয়ার মধ্যেও ত্রৈলোক্যনাথের একটি পরিচয় পাওয়া যায়। এ কাজ আর কোনো বাঙালী যাত্রী করেননি। এবং শুধু একটি তথ্য তো নয়।

ইংল্যাণ্ডে একটি ঐতিহাসিক রক্তপাতের কাহিনী শুনে ত্রৈলোক্যনাথ চিন্তা করছেন—এবং এ চিন্তায় এক ঘরে হওয়ার কথা।

"পূর্ণাঙ্গ মানুষের দেহ ও মন একই সঙ্গে পূর্ণভাবে বৃদ্ধি পায়, তাহা তাহার নিয়ন্ত্রাধীন থাকে।...একজন বড় মানবতার শিক্ষক পৃথিবীকে এই

শিক্ষা দিয়াছিলেন যে দক্ষিণ গণ্ডদেশে আঘাত করিলে তাহার দিকে বাম গণ্ডটি ফিরাইবে। আমাদের শাস্ত্রও বলিয়াছে ক্ষমা সকল ধর্মের সার। এসব উক্তিকে আমি শ্রদ্ধা করি, কিন্তু তবু আমার স্বদেশবাসীকে, বিশেষত নিম্ন বর্ণের হিন্দুদিগকে বলি, যে উচ্চ বর্ণের হিন্দুরা তাহাদের মনের সকল স্বাধীনতা চূর্ণ করিয়াছে, তাহাদের পৌরুষ চূর্ণ করিয়াছে, সমস্ত আত্মসম্মান বোধ চূর্ণ করিয়াছে, তাহারা যেন এর প্রত্যেকটি আঘাত প্রত্যাঘাতের দ্বারা তাহাদিগকে ফিরাইয়া দেয়। উচ্চ বর্ণের হাতে কোনও আঘাত যেন তাহারা নীরবে সহ্য না করে এবং সে প্রত্যাঘাত দুর্বল হইলেও যেন দেওয়া হয়। বর্তমান পৃথিবীর যে অবস্থা তাহাতে পূর্ণ ক্ষমার নীতি অচল। ইহা পাপ, বিশেষ করিয়া ইহা যখন অন্যায়কারীর লোভ বাড়াইয়া দেয়। তাহাতে সমস্ত মানবতার ক্ষতি হয়।"

একজন গোঁড়া ব্রাহ্মণের পক্ষে এ চিন্তা বৈপ্লবিক। সম্পূর্ণ স্বাধীন চিন্তা। আশ্চর্য মনে হয়। স্ত্রী শিক্ষা ও স্বাধীনতা বিষয়েও তাঁর বক্তব্য অত্যন্ত স্পষ্ট।—আমাদের যৌথ পরিবারের নিজস্ব শান্তির কথা স্বীকার করেও ত্রৈলোক্যনাথ বলছেন—

"ভারত যদি পৃথিবীর সভ্য দেশগুলির মধ্যে আপনার স্থান করিয়া লইতে চাহে তাহা হইলে এ অবস্থা চলিতে পারে না। শিক্ষা ও স্বাধীনতা পাইলে মেয়েদের নূতন কল্পনা নূতন আশা আকাঙ্ক্ষা জাগিলে তাহা নিয়ন্ত্রণ করিবার জন্য তাহারা একটুখানি ধৈর্যহীন হইতে পারে, এবং পরিবারের শান্তিও কিছু বিঘ্নিত হইতে পারে কিন্তু এসব সামান্য ত্রুটিকে বেশি রকম বাড়াইয়া দেখিয়া ইহার অপরিমিত সুফলকে অগ্রাহ্য করা প্রভুত্ববিলাসী পুরুষের দ্বারা চিরকালই হইয়া আসিয়াছে। শিশু বিবাহ অবশ্যই বন্ধ করিতে হইবে এবং স্ত্রীলোককে পূর্ণ স্বাধীনতা দিতে হইবে। ভারতীয় পিতামাতাদিগকে একথা মানাইয়া লইতে হইবে যে, তাহাদের একজন অসহায় জীবকে বিক্রয় অথবা সম্প্রদান করিবার কোনও অধিকারই নাই—দানের পাত্র যত উপযুক্তই হউক না কেন।…স্ত্রী স্বাধীনতার বিরুদ্ধে প্রবল যুক্তি এই যে, তাহারা শিক্ষা পাইলেই ভ্রষ্টা হইবে। আমি বলি এ রকম ধারণা সম্পূর্ণ ভ্রমাত্মক।…"

সম্প্রদান করার অধিকারও থাকা উচিত নয়, এ চিন্তা সম্পূর্ণ যুক্তি-সঙ্গত, লজিক্যাল। পূর্ণ স্বাধীনতা দিলে দানের প্রশ্ন অবান্তর হয়ে পড়ে। কিন্তু এই যুক্তিসঙ্গত চিন্তাধারা অবশ্যই ত্রৈলোক্যনাথের মনে বীজপত্রে অঙ্কুর যেমন প্রচ্ছন্ন থেকে হঠাৎ বাইরে এসে পূর্ণ বৃক্ষে পরিণত হয়, তেমনি অঙ্কুর তাঁর মনে ছিল, এ বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ থাকে না।

ত্রৈলোক্যনাথের দৃষ্টি এবারে সমাজের অন্য একটি বিষয়ে আকৃষ্ট। তিনি ইংল্যাণ্ডের ও ইউরোপীয় নানা গোশালা পরিদর্শন করে বেদনার সঙ্গে বলছেন—

"গোরুর প্রতি হিন্দুরা যে ব্যবহার করে তাহার মত এতখানি লজ্জাজনক অধঃপতন সম্ভবত তাহার অন্য কোনও বিষয়ে হয় নাই। অনাহারক্লিষ্ট কঙ্কালসার পশুগুলি এমনই দুর্বল যে ল্যাজ দিয়া মাছি তাড়াইবার ক্ষমতাও তাহাদের নাই। এ দৃশ্য নবাগত ইউরোপীয়ের চোখে সুখের নহে, এবং গোজাতি যে হিন্দুর বিশ্বাসমতে অতি পবিত্র এ কথাও তাহারা বুঝিবে না। তাহার কাছে এটি বড়ই লজ্জাকর বোধ হইবে যে, যাহারা বিসমার্কের রাজনীতির ক্রটি বাহির করে, হারবার্ট স্পেনসারের সমালোচনা করে, জন স্টুয়ার্ট মিলের ভ্রম সংশোধন করে এবং হাক্সলি, টিনডাল এবং ফ্যারাডের গবেষণা বিষয়ে বিতৃষ্ণার ভাব পোষণ করে, তাহারা স্থির মস্তিষ্কে এবং অতি উৎসাহের সঙ্গে এই সকল দুর্দশাগ্রস্ত পশুদের দুর্দশা দীর্ঘস্থায়ী করিবার জন্য আন্দোলন করিতে পারে।"

অন্যত্র আরও মূল্যবান একটি ভবিষ্যদ্‌বাণী—"আজ যদি জনসাধারণ কর্তৃক নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা চালিত সরকার গঠিত হয়, তাহা হইলে তাহা সফল হইবে ইহাতে আমার ঘোর সন্দেহ আছে। নির্বাচনের সম্পূর্ণ স্বাধীনতা পাইলে কি ধরনের লোককে নির্বাচিত করা হইবে ভাবিতেছি··· আমি অনুমান করিতে পারি, বর্তমানে দেশের লোকের যে চরিত্র··· তাহাতে যাঁহাদিগকে নির্বাচিত করা হইবে, তাহারা ক্ষমতা হাতে পাইবামাত্র প্রথমেই গোহত্যা বিষয়ে প্রশ্ন তুলিবে।"

আমি শ্রীনীরদচন্দ্র চৌধুরীকে এই কথাগুলির মূল ইংরেজি অংশ

পাঠিয়েছিলাম। তিনি হিন্দুস্থান স্ট্যাণ্ডার্ডে তখন লিখতেন। আমার প্রেরিত অংশটি উদ্ধৃত ক'রে মন্তব্য করেছিলেন

If this is not prophetic, I don't know what is.

ত্রৈলোক্যনাথের গো-চিন্তা বিশেষভাবে উল্লেখযোগ্য। কি চমৎকার তাঁর উক্তি। তিনি বলছেন—

"গোহত্যা-নিবারণ খুবই উত্তম কাজ সন্দেহ নাই, এবং ইহার বিরুদ্ধে আমার কিছু বলিবারও নাই। পক্ষান্তরে একজন হিন্দুরূপে এবং ব্রাহ্মণরূপে, এবং আমাদের দেশের অধিকাংশ মানুষের মনোভাবের প্রতি সম্মানবশতঃ, গোহত্যা বন্ধ হইলে আমি আনন্দিত হইব। আরও আনন্দিত হইব যদি মানুষের দ্বারা বা অন্য প্রাণী দ্বারা, সকল প্রাণী হত্যা নিবারিত হয়। এবং সমস্ত বিশ্ব—শান্তি, প্রীতি ও শুভ ইচ্ছায় পূর্ণ হইয়া উঠে—কোথাও ঈর্ষা, যুদ্ধ, বেদনা, ব্যাধি ও মৃত্যু না থাকে। কিন্তু ইহা ত জগৎকে আমার মনের মত করিয়া গড়িয়া লইবার ইচ্ছা।…যে জাতির মধ্যে এত চারণভূমি আছে যে গোরুর সংখ্যা সীমাহীন বৃদ্ধি পাইলেও কোন অসুবিধা হইবে না তাহাদের মধ্যে গোরক্ষা আন্দোলন সফল হইতে পারে। বৃদ্ধ জরাগ্রস্ত হিন্দুজাতি চাঁদ ধরিবার জন্য হাত বাড়াইতেছে। এই হিন্দুজাতি তিন সহস্র বৎসর পূর্বের শৈশবে যাহা পাইবার জন্য কাঁদিত, সেই জাতি বৃদ্ধ হইয়াও সেই সব তুচ্ছ খেলনার জন্য কাঁদিছে—এ দৃশ্য কৌতুককর।…ভারতবর্ষ হইতে সমস্ত মানুষকে উচ্ছেদ করিয়া সমস্ত মহাদেশটিকে শুধু গোরুতে পূর্ণ করিয়া তুলিলেও যত গোরু তত খাদ্য মিলিবে কল্পনা করা অসম্ভব।"

আরও একটি ভবিষ্যদ্‌বাণী: "সময় যখন আসিয়াছে তখন ( কংগ্রেস ) ন্যাশন্যাল কংগ্রেস বা অন্য নামে টিকিয়া থাকিবে। ব্রিটিশ জাতির মধ্যে অবশ্য একটি সম্প্রদায় আছে, সে সম্প্রদায়ের লোকেরা ভারতকে ব্রিটিশ পদানত দেখিতে চাহেন। ইহার ক্ষতির দিকটি সম্পর্কে তাঁহারা অন্ধ। কিন্তু তাঁহাদের ইচ্ছা পূরণ হইবে না।"

ইউরোপ দর্শন, কিন্তু সর্বদা ভারতচিন্তা। এবং সে চিন্তা যুক্তিসঙ্গত বৈজ্ঞানিক মনোভাবের। সমাজের সকল বিভাগে, শিক্ষার সকল বিভাগে,

সন্ধানী দৃষ্টি। কত মজার গল্প, কত গভীর কথা। বিলেতের ছেলেদের মনে ভূতের ভয় নেই—তা থেকে আমাদের দেশের ছেলেদের ভূতভয়-জর্জরিত মনের দুর্দশার কথার বর্ণনা অতি চমৎকার। তিনি বলেছেন আমি জীবিত বা মৃত কোনো ভূতেই বিশ্বাস করি না। এইভাবে বলতে বলতে সুর উত্তেজিত হয়ে উঠেছে।

"নিতান্ত শিশুকাল হইতেই আমাদের দেশের ছেলেমেয়েদের মনে ভূতপ্রেত এবং ঐ জাতীয় যাবতীয় জীবের ভয় ঢুকাইয়া দেওয়া হয় এবং তাহার ফলে চীনা মেয়েদের পায়ে যেমন লোহার জুতা পরাইয়া তাহার বৃদ্ধি রোধ করা হয়, তেমনি ভূতের ভয়ের দ্বারা তাহাদের মনেরও স্বাভাবিক সাহসকে খর্ব করিয়া দেওয়া হয়।" ..

এর পরের উদ্ধৃতিতে যে কথাগুলি আছে সে কথা নব্বই বছর আগে কজন বাঙালী ভেবেছিলেন আমার জানা নেই। আমাদের ইতিহাসের ঐশ্বর্যশালী রাজাদের কথা আছে কিন্তু—

"ইতিহাসে তাহাদের কথা নেই কেন, যেসব কোটি কোটি লোক জমি চাষ করিয়াছে, ফসলের বীজ বুনিয়াছে, শস্য ঘরে তুলিয়াছে, কিন্তু চিরকাল অনাহারে শীর্ণ হইয়াছে ?···ঐশ্বর্য ও ক্ষমতাকে ঘৃণা করার শিক্ষা দেওয়া ধর্ম ইহা পৃথিবীকে যেভাবে ভণ্ড বানাইয়াছে এমন আর কিছুতে নহে। উচ্চমার্গে অধিষ্ঠিত মন, আমার এই মন্তব্যে হাস্য করিবেন, কিন্তু আমি বাস্তব জগতের কথা বলিতেছি। · ব্রাহ্মণের অস্ত্রধারণ নিষিদ্ধ, এ বিষয়ে শাস্ত্রের আইন কঠোর, অথচ পরশুরাম তাঁহার কুঠারের সাহায্যে একুশবার উদ্ধত যোদ্ধাজাতিকে ধ্বংস করিয়াছেন—প্রতিবাদকারী নারী বা শিশু কাহাকেও বাদ রাখেন নাই। দ্রোণের ন্যায় এক শ্রদ্ধেয় ব্রাহ্মণ উত্তম অন্নবস্ত্রের বিনিময়ে অন্যায়ের পক্ষে যুদ্ধ করিয়াছেন। প্রথম ব্যক্তিকে দেবতা পদে প্রতিষ্ঠিত করা হইয়াছে, এবং শেষোক্ত ব্যক্তিকে হিন্দুজাতির ইতিহাসে শ্রেষ্ঠ বীরের সম্মান দেওয়া হইয়াছে।"

সেকেলে ব্রাহ্মণের আধুনিক মতবাদ পদে পদে বিস্মিত করে। ত্রৈলোক্যনাথ ইংল্যাণ্ডে যেখানেই ভারত দরদীর সন্ধান পেয়েছেন সেখানেই গিয়ে তাঁদের সঙ্গে সাক্ষাৎ করেছেন। রেভরেণ্ড লং, ফ্লোরেন্স

নাইটিংগেল, ম্যাক্সমুয়েলার এবং আরও অনেকের নাম করা যেতে পারে।

ম্যাক্সমুয়েলারের সঙ্গে সাক্ষাৎটি বড়ই মর্মস্পর্শী। আমি মূল ইংরেজি অংশটি শ্রীনীরদচন্দ্র চৌধুরীকে পাঠিয়েছিলাম। তিনি তাঁর Scholar Extraordinary বইতে ( যার জন্য তিনি এফ-আর-এস লিট হয়েছেন ) তার অংশ উদ্ধৃত করেছেন।

ত্রৈলোক্যনাথের বইয়ের নাম ইউরোপ পরিদর্শন ( A Visit to Europe ) কিন্তু আসলে এটি আত্মদর্শন। বাইরের থেকে দেখা সামান্য, কিন্তু তা শুধু আত্মদর্শনেই প্রেরণা দিয়েছে। আমি এই অসাধারণ বইখানি থেকে আর মাত্র তিন চারটি উদ্ধৃতি দেব। বেশি দেবার স্থানাভাব। ( অনুবাদ সবই এই লেখকের নিজস্ব )।

১। ওদেশে বহু বিজ্ঞানসেবীর নিকট কৃষি একটি 'হবি' বা শৌখিন পেশা। সাধারণ মানুষ ইহা হাস্যকর মনে করিতে পারে, কিন্তু 'হবি' সাধারণ মানুষের জন্য নহে।...ইউরোপ ও অ্যামেরিকা 'হবি' হইতে মহামূল্য সব আবিষ্কার করিয়াছে।...ইহা এমন একটি অনুভূতি যাহা মস্তিষ্কবিকারের সীমা স্পর্শ করিয়া চলে, এবং ইহা হইতেই এমন সব আশ্চর্য আবিষ্কার হইয়াছে, আধুনিক অগ্রগতি যাহার কাছে ঋণী।

আমাদের দেশে এমন 'হবি' কোথাও দেখা যায় না, এবং তাহার কারণ আমরা বর্তমানে মাঝারি শ্রেণীর মানুষ। আমাদের কোনও আবিষ্কার নাই, কোনও উদ্ভাবন নাই, পৃথিবী জোড়া কোনও খ্যাতি নাই। আমাদের 'হবি' ধর্ম। কখনও বা ইহা তাহার চেয়েও অধিক, ইহা মস্তিষ্কবিকার।... আমরা দুর্বল জাতি বলিয়াই কি ধর্ম আমাদের 'হবি'? কারণ দেখা যায় প্রত্যেকটি দেশেই, রুগ্ন, পঙ্গু এবং স্ত্রীজাতি—ইহারা সর্বদাই খুব ধর্মীয় ভাবাপন্ন। প্রকৃতির এই ধারা অনুসরণ করিয়া, প্রত্যেক দেশের এবং কালের শক্তিশালী ব্যক্তিগণ ধর্মীয় ভাবাপন্ন হইবার জন্য নিজদিগকে কৃত্রিম উপায়ে—অনশনে, অনুশোচনায়, দুর্বল করিয়া লইয়াছে।

২। বহুলোক ( ব্রিটিশ ) মিউজীয়াম বিষয়ে কৌতূহল প্রকাশ করিতেছে ইহা আমার খুব ভাল লাগিল।...এখানকার অনেক সম্পদই ব্যক্তিগত দান। আমাদের সদ্‌গুণের ঝোঁক অন্য। মানুষ ও আমাদের

দেবতাগণ পরস্পরের সম্পর্কে এমন ক্রিয়া প্রতিক্রিয়ার বাঁধা যাহাতে মনে হয় এইবার দেবতাদের উচিত তাঁহাদের রুচির পরিবর্তন সাধন করা। এই আত্মনির্ভরতার যুগে তাঁহাদের কৃপণতা, এবং মানুষের উপর চাপ দিয়া কিছু আদায়ের অভ্যাস ছাড়া উচিত। তাঁহাদের দেহ বায়বীয়, সেজন্য তাঁহাদের প্রতি সমবেদনা প্রকাশ করিতে পারি, কিন্তু তাই বলিয়া তাঁহাদের দেহ নির্মাণের জন্য আমরা সোনা, রূপা, এমনকি মাটিও ব্যয় করিতে সত্যই পারি না। তাঁহাদেরও উচিত আহার, বাসস্থান, সাজপোশাক এবং অলঙ্কারের জন্য আমাদের উপর নির্ভর না করা। ইহার জন্য যে পরিমাণ অর্থ তাঁহারা গ্রহণ করেন, তাহা আমাদের দেশে স্কুল, মিউজীয়াম, বিজ্ঞান শিক্ষালয় এবং অন্ধকারে দিশাহারা মানুষদের মনে জ্ঞানের আলো জ্বালাইবার নানা উপকরণের জন্য দরকার।···( এই কথাই রবীন্দ্রনাথ হেমন্তবালা দেবীর কাছে একখানা চিঠিতে অত্যন্ত ক্ষুব্ধভাবে জ্বালাময়ী ভাষায় লিখেছেন— দ্রঃ চিঠিপত্র ৯ )।

৩। আমরা সভা করিয়া প্রস্তাব গ্রহণ করিয়াছি সতীদাহ উচ্ছেদের বিরুদ্ধে, বিদ্যালয় স্থাপনের বিরুদ্ধে, জলকল স্থাপনের বিরুদ্ধে। রামমোহন রায়, মহেন্দ্রলাল সরকার ··এই রকম কয়েকজন দলত্যাগী না থাকিলে আমাদের নাম চির পবিত্র থাকিতে পারিত, কারণ সতীদাহ উচ্ছেদপ্রাপ্ত হইলে আমাদের কেহ দোষ দিতে পারিত না, সম্পূর্ণ ইংরেজের হইত।

কিন্তু বিদ্রূপ থাক। এখন গুরুতর চিন্তার সময় আসিয়াছে। এখন বিশ্বের জাতিদের মধ্যে আমাদের স্থান কোথায়? কল্পনা অথবা অলীক স্বপ্ন দেখার দিন আর নাই। কয়েক হাজার বৎসর পূর্বে আমরা কি ছিলাম, তাহার কোনও মূল্য এখন নাই, এমন কি যদি ধরিয়াও লই যে তখন আমরা মহৎ ছিলাম।

It matters little now whether the Mahanimba of our books were the same as the Cinchona officinalis of today. Whether Kurubarsha was the present Russia and whether Egypt and Mexico were colonised from India. It matters much to be able to see what we are today. for

by that the world will judge us, not by that which we were. An antiquarian or a scholar may take a respectful interest in us, but every man and woman in Europe are not antiquarians or Sanskrit scholars.

কিছু পরিমাণ মূলের পরিচয় দিলাম। এর পর তিনি বলছেন—"সত্য কথা বলিতে কি, কয়েক হাজার বৎসর পূর্বে যাযাবর জাতি পঞ্জাবের সমতল ভূমিতে যে গান গাহিত তাহা জানিয়া পৃথিবী স্তম্ভিত হইয়া যায় নাই। দূরের পৃথিবী আমাদের দেশে কন্ধ এবং ব্রাহ্মণে কি তফাৎ তাহা জানে না, একজন জৈনে ও একজন মুসলমানে কি তফাৎ তাহা জানে না, অতএব জৈন জীববলির নিন্দা অথবা মুসলমান সতীদাহ প্রথার নিন্দা করিলে তাহাদের কানে তাহা পৌঁছায় না। সবাই মিলিতভাবে কিছু করিলে তাহা দ্বারা আমাদের বিচার হইবে। আমাদের প্রাচীন সভ্যতা এখন অচল হইয়া পড়িয়াছে।..."

প্রায় ন মাস ইউরোপ পরিদর্শনে ত্রৈলোক্যনাথ যে শিক্ষা গ্রহণ করেছেন তা যেমন উদার তেমনি মহৎ। সে শিক্ষার প্রকাশ শুধু তাঁর স্বদেশ চিন্তার মধ্যেই প্রকাশিত নয়, মানুষকে যাঁরা উঁচুতে তোলার সাধনায় মেতেছে, তাঁদের প্রতি শ্রদ্ধায় তাঁর শির নত হয়েছে। দেশের সমস্ত দুর্দশা ইউরোপের বাস্তবনিষ্ঠ মনোভাবের পটে যেন আরও বেশি করে ফুটে উঠেছে। মানুষকে গড়ে তুলতে হলে তার সর্বাঙ্গীন বিকাশ চাই একথা তিনি বার বার স্বীকার করেছেন। উচ্চ চিন্তার আকাশপথে চলা থামিয়ে কর্মক্ষেত্রে নামতে হবে এ শিক্ষা তাঁর মজ্জায় প্রবেশ করেছে। আর একটি মাত্র উদ্ধৃতি দিচ্ছি। তাঁর নির্জন চিন্তার একটি মহামূল্য অনুচ্ছেদ। জার্মানি থেকে অস্ট্রীয়ার পথে ট্রেনের কামরায় অন্য যাত্রী নেমে যাওয়ায় তিনি একা বসে বসে বাইরের দিকে চেয়ে দেখছেন আর ভাবছেন—

অবশেষে নিজের মনে তত্ত্বচিন্তায় নিযুক্ত হইলাম। আমি নিচের পৃথিবীর দিকে চাহিয়া দেখি, সব যেন ক্ষণস্থায়ী মরীচিকা। চলমান বামনের দল উন্মাদের মতন পরস্পরকে ধাক্কা মারিতে মারিতে ছুটিয়া চলিয়াছে। ইহারই সুবিস্তীর্ণ চিত্র মনের চোখের সম্মুখে ভাসিয়া উঠিল।

আমাদের গুরুগণ আমাদিগকে এই সব তুচ্ছতার উর্দ্ধে থাকিতে বলিয়াছেন শান্ত সমাহিত থাকিতে বলিয়াছেন, যেখানে কোনও মেঘ ছায়াপাত করে না, যেখানে ঝড়ের গর্জন কানে আসে না, নিস্পৃহ মনে সেখান হইতে নিচের এই উন্মাদের লড়াই অবলোকন করিতে বলিয়াছেন।

কিন্তু হে আমার পাঠক, পৃথিবীতে যে ক্ষুধা আছে, বেদনা আছে, তাহা ব্যক্তিগত ক্ষেত্রে আমি দমন করিতে পারি কিন্তু উহাদের ক্ষুধাতৃষ্ণা ব্যথাবেদনা আমি কেমন করিয়া দমন করিব? অন্যের প্রতি এই দুঃখময় সমবেদনা এবং আমার নিজের মধ্যে যে আত্মাভিমান আছে, তাহা আমাকে আমার এই কল্পলোকের উচ্চতা হইতে নিচে নিক্ষেপ করিল, এবং স্মরণ করাইয়া দিল, আমিও ত উহাদেরই মত বামন, আমিও ত উহাদেরই মত একজন। হায়, যাহারা এই হতভাগ্য বামনদিগকে তাহাদের মত বড় বানাইবার জন্য চেষ্টা করিতেছে, যদি তাহাদের জুতার ফিতা খুলিবার যোগ্য হইতাম!

নব্বই বছর আগে এমন উক্তি কোনো ব্রাহ্মণ সন্তানের পক্ষে সম্পূর্ণ নতুন তো বটেই, উপরন্তু এমন বৈপ্লবিক যে, তখনকার পাঠকমনে এর কি প্রতিক্রিয়া হয়েছিল জানতে ইচ্ছা হয়। সবচেয়ে আশ্চর্য লাগে এই ত্রৈলোক্যনাথ সবচেয়ে রক্ষণশীল কাগজ সাপ্তাহিক বঙ্গবাসী ও মাসিক জন্মভূমির সঙ্গে যুক্ত হয়েছিলেন কি করে। আরও একটি কথা উল্লেখযোগ্য এই যে ত্রৈলোক্যনাথ হিন্দু মুসলমানকে তাঁর আদর্শ ভারতে সমমর্যাদা দিয়েছেন, পৃথক করে দেখেননি :*

# প্রকাশকের নিবেদন

আমার পিতা স্বর্গত পারমল গোস্বামী ঊনবিংশ শতাব্দীর অসাধারণ প্রতিভা ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায় রচিত এ ভিজিট টু ইউরোপ গ্রন্থখানি অনুবাদ করেছিলেন প্রায় পোনের বছর আগে। এটি প্রবাসীতে ধারাবাহিক ভাবে প্রকাশিত হয় এবং ১৩৭৮র চৈত্র সংখ্যায় শেষ কিস্তি ছাপা হয়। তার আগে এটি সাপ্তাহিক বসুমতীতে ধারাবাহিক ভাবে প্রকাশিত হতে হতে বন্ধ হয়ে যায়। ঐ সময় ( ইংরেজি ২০ মার্চ ১৯৬৯ ) ঐ পত্রিকায় এক পণ্ডিত ব্যক্তি কলকাতা-৫০ থেকে চিঠি লেখেন, সেই চিঠিটির কিছু অংশ এখানে দেওয়া হল :

'কঙ্কাবতী'র লেখক ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায় একজন সর্বজন শ্রদ্ধেয় সাহিত্যিক। কিন্তু সকলেই জানি আমরা, সর্বজন শ্রদ্ধেয়রাও সময় সময় এমন কিছু লিখে থাকেন, যা শাশ্বত বা কালজয়ী হয় না। ১৮৯৬ সালে প্রকাশিত ত্রৈলোক্যনাথ-এর 'My Visit to Europe' ঠিক এই ধরণের একটি রচনা। দীর্ঘদিন আগে এ-রচনার গুরুত্ব নিশ্চয়ই ছিল ; কেননা ঊনবিংশ শতাব্দীর লোক দিককার পাশ্চাত্য সমাজের চিত্র স্থান পেয়েছিল এতে। কিন্তু আজকের দিনে এর গুরুত্ব কতটুকু ?...বাংলা দেশের ক'জন পাঠক আজ থেকে প্রায় ৭৫ বছর আগেকার লণ্ডনের সমাজ জীবন সম্বন্ধে কৌতূহলী ?

উক্ত পণ্ডিত সম্ভবত ব্যক্তি ঠিকই লিখেছিলেন। বাংলাদেশের কোনো প্রকাশকই এই বইটি পুস্তক আকারে প্রকাশ করতে আগ্রহী হননি। পিতা নিজেই এই পুস্তকখানি তাঁর অন্যান্য অনেক বই-এর মতই নিজ ব্যয়ে ছেপে প্রকাশ করবেন স্থির করেছিলেন, কিন্তু ১৯৭৬ সালের জুন মাসে তাঁর মৃত্যু হওয়ায় তাও সম্ভব হয়নি। তবে প্রকাশক আগ্রহী না হলেও পাঠকেরা আগ্রহী হবেন এই বিশ্বাস আমাদের আছে।

পণ্ডিত ব্যক্তিটি অবশ্যই দারুণ কথা বলেছিলেন—সর্বজন শ্রদ্ধেয়রাও সময় সময় এমন কিছু লিখে থাকেন, যা শাশ্বত বা কালজয়ী হয় না। এবং

১৮৯৬ সালে প্রকাশিত বইটি ( পণ্ডিত ব্যক্তির সামান্য ভুল সংশোধন করা প্রয়োজন—বইটি ১৮৮৯ সালে প্রকাশিত, ১৮৯৬তে নয় ) সম্পর্কে তিনি সন্দেহ প্রকাশ করছেন, আজ থেকে প্রায় ৭৫ বছর আগেকার লণ্ডনের সমাজ জীবন সম্বন্ধে বাংলাদেশের ক'জন পাঠক কৌতূহলী হবেন ?

অর্থাৎ পণ্ডিত ব্যক্তিটি মনে করেন ত্রৈলোক্যবাবুর এই বইটি মোটেই বাজারে কাটবার মত 'মাল' নয়। তিনি নিজে এই বই থেকে কিছুই পাননি—পেলেও তা উল্লেখযোগ্য মনে করেন নি। সত্যি, ৭৫ বছর আগেকার বিদেশী সমাজ সম্পর্কে একজন চিন্তাশীল বাঙালীর বক্তব্য উক্ত পণ্ডিতের পক্ষে আদৌ প্রয়োজনীয় মনে হয়নি। কিন্তু তবু আমার পিতা এই দুঃসাহসী কাজে হাত দিয়েছিলেন কেন ? কারণ, পিতার সমসাময়িক নীরদচন্দ্র চৌধুরী সমেত আরও বেশ কিছু পণ্ডিত, এই বই সম্পর্কে আগ্রহ প্রকাশ করেছিলেন, তাঁরা এই বইটিকে অনুবাদের অযোগ্যও মনে করেন নি।

আমার পিতা এই অনুবাদের জন্য, যতদূর জানা আছে, কোনো অর্থ গ্রহণ করেন নি। এটি ছিল তাঁর ত্রৈলোক্য প্রীতি, এবং সাহিত্য কর্তব্য। তাই অসুস্থ অবস্থাতেও তিনি এই দীর্ঘ পুস্তকটি অনুবাদ করেছিলেন। খুব সম্ভবত দীর্ঘ ৪০০ পৃষ্ঠা থেকে তিনি কিছু কিছু বাদ দিয়েছিলেন, যা হয়ত যে সময়ে লেখা সে সময়ের পাঠকদের পক্ষেই বেশি উপযোগী ছিল। কিন্তু কতটা বাদ দিয়েছিলেন, কেন দিয়েছিলেন, তা তিনি জানিয়ে যেতে পারেন নি। মূল বইটিও সংগ্রহ করা যায় নি। একদা মূল বইটি জাতীয় গ্রন্থাগারে ছিল—এবং সম্ভবত এক কপি এশিয়াটিক সোসাইটিও ছিল, কিন্তু একজন গবেষক পিতা সংক্রান্ত কিছু তথ্য সংগ্রহ করার জন্য ( বিশেষ করে তাঁর অনুবাদের ব্যাপারে ) বইটির খোঁজ করেছিলেন, কিন্তু তিনি কোথাও বইটি পান নি। সেই কারণে মূল বইটি এখন সত্যিই দুষ্প্রাপ্য।

কিন্তু যেটুকু আমরা অনুবাদের মাধ্যমে পেয়েছি তারও পরিমাণ কম নয়। তা উক্ত পণ্ডিত ব্যক্তি যাই বলুন না কেন ! এর মধ্যে, আমাদের ধারণা, কিছু এমন আছে যা বর্তমান পাঠকদেরও কৌতূহলী করে তুলবে।

বিশেষ করে ত্রৈলোক্যনাথ সম্পর্কে যাঁরা বিশেষ ভাবে জানতে চান তাঁদের কাছে এই বইটি নিঃসন্দেহে একটি অভাব মেটাবে।

বইটি প্রকাশের সময় এন এন ঘোষের মূল ভূমিকাটি আমার ভাই হিমানীশ গোস্বামী অনুবাদ করে দিয়েছে। এন এন ঘোষের পুরো নাম ছিল নগেন্দ্রনাথ ঘোষ। তিনিও তাঁর কালে (১৮৫৪-১৯০৯) একজন অসাধারণ ব্যক্তি ছিলেন। ১৮৭১ সালে এফ-এ পরীক্ষায় ইনি চতুর্থ স্থান অধিকার করেন। বি-এ পড়তে পড়তে ইনি সিভিল সার্ভিস পরীক্ষা দিতে ইংল্যাণ্ডে যান, কিন্তু তাতে তিনি কৃতকার্য না হতে পেরে ব্যারিস্টারি পরীক্ষার উত্তীর্ণ হন এবং দেশে ফিরে প্রায়শ্চিত্ত করেন। ঐ সময়ে হিন্দু সমাজ যে কতখানি রক্ষণশীল ছিল এটা তার একটি প্রমাণ। তিনি নিজে অবশ্য ভূমিকায় লিখেছেন ত্রৈলোক্যনাথকে সামাজিক শাস্তিবিধান পেতে হয়নি, এবং তাতে তিনি প্রমাণ পান হিন্দুসমাজ, কিংবা ধর্ম কঠিন আবরণে আর আবদ্ধ থাকছে না। তিনি ১৮৭৬ সাল থেকে কলকাতার হাইকোর্টে ব্যবসা শুরু করেন। ১৮৮৩ সাল থেকে ইনডিয়াননেশান পত্রিকার সম্পাদক হন এবং আমৃত্যু তিনি ঐ পত্রিকার সম্পাদক ছিলেন। এঁর ইংরিজী ভাষায় অসাধারণ দখল ছিল। ইনি বিদ্যাসাগর প্রতিষ্ঠিত মেটরোপলিটান ইনসটিটিউশনের অধ্যক্ষও নিযুক্ত হয়েছিলেন।

ইনডিয়ান নেশন পত্রিকাটি সম্পাদক ছিলেন এই নগেন্দ্রনাথ ঘোষ। এই পত্রিকারই ম্যানেজার ত্রৈলোক্যনাথকে এই পত্রিকায় তাঁর স্মৃতিকথা লিখতে অনুরোধ করেন। এই কারণে নগেন্দ্রনাথ ঘোষের ভূমিকাটি খুবই তাৎপর্যপূর্ণ। এখানে উল্লেখ্য, তাঁর ভূমিকায় যে পৃষ্ঠা সংখ্যা দেওয়া আছে তা মূল বইএর, বর্তমান বই-এর নয়। আরও একটি কথা যোগ করা দরকার। পিতা পরিমল গোস্বামী তাঁর আধুনিক ব্যঙ্গ পরিচয় পুস্তকে ত্রৈলোক্যনাথ সম্বন্ধে বিস্তারিত ভাবে তাঁর ব্যঙ্গের দিকটা নিয়ে লিখেছেন। তাতেও তিনি এ ভিজিট টু ইউরোপ নিয়ে কিছু আলোচনা করেছেন। স্বভাবত যিনি ব্যঙ্গ লেখক, সেই ত্রৈলোক্যনাথের এ ভিজিট টু ইউরোপেও ব্যঙ্গের অভাব নেই। এটাই স্বাভাবিক—যদিও বইটির অনেক অংশই অতিরিক্ত গাম্ভীর্যপূর্ণ মেজাজে রচিত।

একটি ভুল স্বীকার করা দরকার। বইটির মূল নাম এ ভিজিট টু ইউরোপ, এর বাংলা করা হয়েছিল আমার ইউরোপ ভ্রমণ। সেই অনুযায়ী বইটির ইংরিজী নাম লিখবার সময় মূল বইটা হাতের কাছে না থাকায় মলাট করবার সময় মলাটে মাই ভিজিট টু ইউরোপ লেখা হয়েছে। এটি একটি ত্রুটি।

পরিশেষে, সেই পণ্ডিতকে স্মরণ করি যিনি সাপ্তাহিক বসুমতীতে যে চিঠি লিখেছিলেন, তাতে আরও যোগ করেছিলেন, "আজকের দিনে এর গুরুত্ব কতটুকু?" এ ছাড়া, "অনুবাদ যেখানে প্রাণহীন ও আক্ষরিক যেখানে ত্রৈলোক্যনাথ-এর আসল রচনার মর্যাদা কতটুকু বজায় থাকছে?"

অনুবাদ প্রাণহীন কিনা তা সুধী পাঠক বিচার করবেন নিশ্চয়। কিন্তু ত্রৈলোক্যনাথের মূল বইটা না পড়লে তাঁর 'আসল রচনা' কিরকম ছিল সেটা বোঝা যাবেনা। কোনো প্রকাশক যদি ত্রৈলোক্যনাথের মূল বইটি আজ প্রকাশ করতে পারতেন তাহলে বোধ হয় ভাল হত।

কিছু ছাপার ভুল থাকায় আন্তরিক দুঃখিত।

শতদল গোস্বামী

# ১

১৮৮৬ সনের ১২ই মার্চ তারিখ 'নেপাল' নামক জাহাজখানা বম্বে হইতে ইংল্যাণ্ড অভিমুখে যাত্রা করিল। সেদিনের সেই বসন্ত সন্ধ্যায় 'নেপাল' বেশ একটা গর্বিত ভঙ্গিতে ভারত সমুদ্র পাড়ি দিয়া এডেন বন্দরের দিকে চলিতেছিল, এবং সেদিন জাহাজখানা যতগুলি হিন্দুর মিলিত হৃৎস্পন্দন অনুভব করিয়াছিল এমন আর কখনও কোনও ডাকবাহী জাহাজ করে নাই। তাহার গর্ব অহেতুক ছিল না। কারণ পৃথিবীর ইতিহাসে এক বৃহৎ পরিণাম সার্থক করিয়া তুলিতে ইংল্যাণ্ডের উপর যে দায়িত্ব ন্যস্ত ছিল, তাহা সে পালন করিয়াছে এই বাষ্পপোতের সাহায্যেই। সে তাহার সুবৃহৎ ভারত সাম্রাজ্যের উপর তাহার নৈতিক প্রভাব বিস্তার করিয়া বহু ভারত-সন্তানকে জাতিভেদের বাধা ভাঙিয়া সংস্কার ও আচার সমূহের ঊর্ধ্বে উঠিতে সাহায্য করিয়াছে। এবং তাহাদিগকে বর্তমান সভ্যতার একেবারে উৎসমুখে আনিয়া নূতন শিক্ষা ও জ্ঞানালোক গ্রহণ করিতে উৎসাহী করিয়া তুলিয়াছে। জাহাজে কত জাতীয় মানুষ। স্ত্রী, ভগিনী ও শিশুসন্তানসহ এক দীর্ঘদেহ লাহোরের পঞ্জাবী, দিল্লীর দুইজন হিন্দু বণিক, উত্তর-পশ্চিম প্রদেশের এক লালা, আলিগড়ের জনৈক মুসলমান, দুইজন বাঙালী ব্রাহ্মণ, ওড়িষ্যার এক কায়েথ, গোয়াবাসী দুইজন খ্রীস্টান—সবাই চলিয়াছেন ভারত ভাগ্য নিয়ন্তার দেশে, যদিও প্রত্যেকের লক্ষ্য পৃথক। ভারতের অনেকগুলি জাতিরই প্রতিনিধি সেদিন নেপালের ডেকে আসিয়া সমবেত হইয়া ছিলেন। তাঁহারা সবাই

দেখিতে লাগিলেন—ভারত সমুদ্রের জলরাশি কেমন করিয়া ধীরে ধীরে তাহার সবুজাভ বর্ণ হারাইয়া নীলে রূপান্তরিত হইতেছে, ক্রমে তাঁহাদের জন্মভূমি দৃষ্টির অন্তরালে চলিয়া যাইতেছে, মহালক্ষ্মী পাহাড়ে আছাড়-খাওয়া ঢেউগুলির শব্দ ক্রমে ক্ষীণ হইয়া আসিতেছে। সূর্য তাহার দিনের কর্তব্য শেষে বিদায় লইবার জন্য প্রস্তুত হইতেছিল। ক্রমে সে তাহার অধঃস্থিত জগতে চোখধাঁধানো আলোকপাত বন্ধ করিয়া দিল, তাহার বৃত্ত-দেহটি ক্রমে বড় হইতে লাগিল, ক্রমে তাহার তেজ মন্দ হইয়া আসিল এবং অবশেষে রক্তরাঙা আভরণ পরিয়া পশ্চিম আকাশ গাঢ় রক্তিমার অপরূপ মহিমায় রঞ্জিত করিয়া দূর দিগন্তের নীল তরঙ্গে ডুবিয়া গেল। তার পর সন্ধ্যার ছায়া নামিয়া আসিল, পৃথিবীকে আচ্ছন্ন করিল, ক্রমে বিস্তীর্ণ সমুদ্রবক্ষে ঢেউয়ের দোলায় জাহাজের দোলনের সঙ্গে নক্ষত্ররাজির প্রতিবিম্ব দুলিতে লাগিল। তীরভূমি এক্ষণে অস্পষ্ট হইয়া আসিয়াছে, কোলাবা আলোক-স্তম্ভের ঘূর্ণমান শীর্ষ হইতে আলোর ঝলকানি দেখা যাইতেছে, তাহার সাহায্যে দূরের নাবিকেরা অ্যাপোলো-বন্দরের পথ চিনিয়া লইতেছে। আমরা সবাই এখন একসঙ্গে ডেকের উপর সমবেত হইয়া, আমাদের সম্মুখে এখন যে দৃশ্য উদ্‌ঘাটিত হইতেছে, তাহার দিকে চাহিয়া বিস্ময়ে স্তম্ভিতবৎ দাঁড়াইয়া আছি। অন্ধকার যত গাঢ় হইতেছে, ততই অনুপ্রভা বিশিষ্ট ( ফস্‌ফোরিক ) তরঙ্গের শাদা ফেনা ভিন্ন আর কিছুই দেখিতে পাইতেছি না। এই আলো ঝলমল তরঙ্গসমূহ আমাদের জাহাজের গায়ে অবিরাম আঘাত হানিতেছে। আমরা দেখিতেছি আর নানা বিষয়ে আলাপ করিতেছি। আলাপের বিষয় কে কত দূর যাইবে, সমুদ্রযাত্রার বিপদ কি কি, সামুদ্রিক-পীড়ার দুঃখ, ইত্যাদি যখন যাহা আমাদের অনভিজ্ঞ মনে আসিতেছে, তাহা। ভারতীয় মহিলাগণ তাঁহাদের স্বভাবসিদ্ধ লাজুকতা ও শিশুসুলভ স্বভাব লইয়া এক কোণে জড়ো সড়ো হইয়া দাঁড়াইয়া আছেন, তাঁহারা আমাদের চারিদিকে সীমাহীন সমুদ্র বিস্তারের দৃশ্যে কিছু ভীত হইয়া পড়িয়াছেন, এবং ইতিমধ্যেই মাথার মধ্যে কেমন যেন একটা দোলন অনুভব করিতেছেন।

ভারতীয়দের পরস্পর পরিচিত হইতে বিলম্ব হয় না। আমাদের

সামাজিক অভ্যাস এমন যে আমরা পরস্পরের সাহায্য ভিন্ন চলিতে পারি না। আমরা আমাদের সুখ দুঃখ আমাদের প্রতিবেশী আত্মীয় বন্ধুদের সঙ্গে ভাগ করিয়া লই। অপরিচিতের নাম, জাতি, কি করা হয়, কোথায় নিবাস, কোথায় যাইবেন, উপলক্ষ কি, ইত্যাদি জিজ্ঞাসা করা আমাদের বিবেচনায় অশিষ্টতা নহে। এক ভারতীয় অন্য ভারতীয়কে, দেখা হইতেই, "এই যে ভাই, কোথায় যাওয়া হচ্ছে?" এই প্রশ্নটাই প্রথমে করে—উভয়ে একই দিকের পথিক হইলে। আবার এই ঘনিষ্ঠতার সুযোগে ঠগেরাও তাহাদের দুষ্কার্য চালাইবার সুবিধা পায়, এবং এইভাবেই চোরেরাও সরলমতি লোকদিগকে ঔষধ প্রয়োগে অজ্ঞান করিয়া থাকে।

যাহা হউক জাহাজের বুকে, আধঘণ্টা সময়ের মধ্যে আমরা অল্পসংখ্যক ভারতীয় পরস্পর সেই অপরিচিত স্থানে, অপরিচিত মানুষদের মধ্যে যতটা সম্ভব পরিচিত হইলাম।

যাত্রীবাহী জাহাজের চরিত্র আমাদের অনেক যাত্রীরই জানা ছিল না। ইহাকে নানা বিলাস সামগ্রী ও ভোগ্য সম্বলিত একখানি প্রকাণ্ড ধনীগৃহের সঙ্গে তুলনা করা যাইতে পারে। প্রথমে ডেকের কথা ধরা যাউক। ডেক সুন্দরভাবে সন্নিবিষ্ট কাঠের তক্তার পাটাতন, এবং তাহা দীর্ঘ রবারের নলের সাহায্যে প্রবল জলের ধারায় ধুইয়া পরিষ্কার করিবার পূর্বে প্রতিদিন সকালে বালি ও নারিকেলের ছোবড়ার সাহায্যে ঘষিয়া দেওয়া হয়। মাঝখানে কাটা দুটি ভাগে ভাগকরা নারিকেলের মালাসমেত ছোবড়া ব্যবহার করা হয় এই কাজে। যাত্রীরা এখানে দুই পাশের দীর্ঘ খোলা পথে যাতায়াত করিয়া ভ্রমণ ব্যায়াম করিবার সুযোগ পাইয়া থাকে। অথবা ইচ্ছা হইলে ক্যানভাসে আবৃত স্থানে বসিয়া দাবা অথবা ঐ জাতীয় কোনো বৈঠকি খেলা খেলা যাইতে পারে। সব আয়োজনই সেখানে উপস্থিত। কোনও কোনও জাহাজে ধূমপানের জন্য পৃথকভাবে সজ্জিত কক্ষ আছে। যখন সমুদ্রের দৃশ্য, উড়ন্ত মাছ ও অন্যান্য দর্শনীয়তে আর ততটা আকর্ষণ থাকে না, প্রথম দর্শনের উল্লাস কাটিয়া যায়, তখন দীর্ঘ সময়ের একটানা একঘেয়েমির ক্লান্তি দূর করার উদ্দেশ্যে অনেকে এই কক্ষে আসিয়া ক্লান্তি দূর করিয়া থাকে। আবহাওয়া অনুকূল থাকিলে মাঝে

মাঝে ডেকের উপর পিয়ানো টানিয়া আনিয়া কোনো মহিলা বাজনার সাহায্যে যাত্রীদের মনোরঞ্জন করিয়া থাকেন। নিচে দুটি দীর্ঘ সারিতে জাহাজের দুই পাশে ক্যাবিন, প্রত্যেক ক্যাবিনে দুই তিন অথবা বেশি সংখ্যক বার্থ বা ঘুমাইবার স্থান আছে। তবে অধিকাংশ যাত্রীই সমস্তটা দিন ডেকে কাটায়, অনেকে আবার রাত্রিও কাটায়, অবশ্য যদি ঠাণ্ডা না থাকে। অনেক জাহাজে ডাইনিং স্যালুন দুই সারি ক্যাবিনের মাঝামাঝি স্থানে অবস্থিত, আবার কোথাও একটা নির্দিষ্ট দূরত্ব পর্যন্ত চওড়া দিকের সবটাই ডাইনিং স্যালুনরূপে ব্যবহৃত হয়। এখানে খাওয়া শেষ হইলে স্থানটি বসিবার জন্য অথবা লেখাপড়া করিবার জন্য ব্যবহৃত হয়, বিশেষ করিয়া উপরের ডেক যদি প্রতিকূল আবহাওয়া অথবা গুমোট গরমে থাকিবার অযোগ্য হইয়া উঠে, তখন।

লোহিত সমুদ্রে অনেকের সর্দি-গর্মি হয়, কিন্তু তার কারণ অতিভোজন, এমন অনুমান করা হইয়াছে। সকালের চায়ের সময় ৬টা হইতে ৭টার মধ্যে। প্রাতরাশ ৮টা হইতে ৯টার মধ্যে। লাঞ্চ ১টা হইতে ২টার মধ্যে। ডিনার ৬টা হইতে ৭টার মধ্যে। ইহাই দৈনিক আহারের সময় তালিকা। সকাল ও বিকালের চা ব্যতীত অন্য সময়ের আহার বেশ পুষ্টিকর ও সারবান, এবং পদেও বহুবিধ। অবশ্য অধিকাংশ ডিশেরই প্রধান উপকরণ মাংস। রুটি, ভাত, আলু ও শাকসব্জীর, প্রচুর পরিবেশন। সুতরাং নিরামিষভোজীর অসুবিধা নাই কিছু। ইচ্ছা হইলে হিন্দু জাত বাঁচাইয়া চলিতে পারে পৃথক রান্না করিয়া। উনুন এবং পাত্রের ব্যবস্থাও অবশ্যই জাহাজের কর্মীরা করিয়া দিবে। এই জাতীয় যাত্রী-জাহাজে ছোটখাটো একটি লাইব্রেরী থাকে, সামান্য কিছু খরচ করিয়া বই পড়ার সুযোগ পাওয়া যায়। কোন কোন জাহাজে আবার 'লেডীজ রুম' থাকে, যাহারা ধূমপান করে না তাহারা সেখানে গিয়া বসিতে পারে, পিয়ানো সেই কক্ষেই থাকে। সুতরাং একটি প্রথম শ্রেণীর যাত্রী জাহাজ, কার্যত, সুসজ্জিত নানা বিলাসদ্রব্যে পূর্ণ এবং সভ্যজীবনের যাবতীয় উপভোগ্য আয়োজন পূর্ণ একটি প্রাসাদ বিশেষ।

জাহাজের দিনগুলিতে আর কোন বৈচিত্র্য নাই, সুতরাং উল্লেখযোগ্যও বিশেষ কিছু নাই। আমরা সব সময়েই ঘন নীল জলের বিরাট এক চক্রাকার বিস্তারের মধ্যে অবস্থান করিয়াছি, তাহার পরিধিরেখায় সমস্ত নীল আকাশখানি নত হইয়া তাহাকে স্পর্শ করিয়া আছে—যেন অতি বিরাট এবং উত্তাল এক কটাহ উল্টা হইয়া সমুদ্রকে ঢাকিয়া রাখিয়াছে। কোথাও জীবনের চিহ্ন নাই, মাঝে সাঝে দেখা যায় শাদা রঙের সামুদ্রিক চিল সহজে সমুদ্রের উপর নামিয়া বসিতেছে এবং ঢেউয়ের ওঠানামার সঙ্গে ওঠানামা করিতেছে। জাহাজ তাহার কাছে অগ্রসর হইলে আকাশে উড়িয়া কখনও জাহাজের এপাশে কখনও ওপাশে যাইতেছে। তাহাকে দেখিয়া শিকারপ্রিয় যাত্রী ক্যাবিনে ছুটিয়া বন্দুক লইয়া আসিতে না আসিতে, জাহাজ পর্যবেক্ষণ শেষ করিয়া সে অন্যদিকে চলিয়া যাইতেছে। শিকারী দেখিতে পায় শুধু বহু দূরে একটি শ্বেতবিন্দু শাদা ঢেউয়ের ফেনার মধ্যে কোথায় হারাইয়া যাইতেছে। মাঝে মাঝে উড়ন্ত মাছের ঝাঁক হঠাৎ জল থেকে কয়েক ফুট উঁচুতে উঠিয়া কে কতদূরে উড়িয়া যাইতে পারে তাহার পাল্লা চালায়। চলার পথে অনেকগুলি হার মানিয়া জলে পড়িয়া যায়, শেষ পর্যন্ত দুই তিনটি টিকিয়া থাকে, কিন্তু তাহারাও ক্লান্ত হইয়া হারিয়া যায়, একটি মাত্র শেষ পর্যন্ত জয়লাভ করে এবং তাহারও দৌড় শেষ হয়। কখনও হয় তো দিনের শেষে সেদিনের ঘটনা ডায়ারিতে লিখিতে বসিয়াছি এমন সময় দূরাগত অন্য জাহাজের আবির্ভাব ঘোষণা করিয়া ঘণ্টা বাজিয়া উঠিল, আমরা ডায়ারি লেখা ফেলিয়া ডেকে ছুটিয়া আসিলাম। ডায়ারি আমরা অবশ্য প্রথম কয়েকদিন মাত্র লিখিয়াছিলাম, কিন্তু ক্রমেই অলসতাবশতঃ বাকি পড়াতে শেষে লেখা ছাড়িয়া দিলাম। ডেকে ছুটিয়া আসিয়া কোথায় দূর জাহাজের চিহ্ন সেদিকে দৃষ্টি ফিরাইলাম। কেহ কেহ চোখে দূরবীণ লাগাইয়া দূরের কালো বিন্দু দেখিতে লাগিল। ক্রমে তাহার আকার বৃদ্ধি পাইয়া স্পষ্টতর হইয়া উঠিল। সেই জাহাজ ও আমাদের জাহাজের মধ্যে সঙ্কেত বিনিময় হইল, জাহাজের নাম ও গন্তব্যস্থল আমাদের জানা হইয়া গেল।

এইভাবে দিন কাটিবার পর, বম্বাই ছাড়িবার ছয় দিন পরে আমাদের দৃষ্টির সম্মুখে এডেন বন্দরের রুক্ষ পাহাড়গুলি প্রকাশিত হইল। চারিদিকে সবুজের মধ্যে বাস করিয়া অভ্যস্ত চোখে এই উলঙ্গ খাড়া পাহাড়গুলি অত্যন্ত প্রাণহীন এবং মরুভূমিতুল্য বোধ হইতে লাগিল। এগুলি আগ্নেয়গিরি-জাত পাহাড়। সূর্য মাথার উপর উঠিতে লাগিল এবং সেই সঙ্গে ইহাদের গলিত লাভায় গঠিত অঙ্গ ব্রাউন, ধূসর, ঘন সবুজ প্রভৃতি বর্ণ প্রতিফলিত করিতে লাগিল। এই-সব পাহাড়ে অগ্ন্যুৎপাতের পরে যে-সব গহ্বর সৃষ্টি হইয়াছিল তাহার উপর এডেন শহর। এটি অ্যারাবিয়া ফেলিক্স-এর অন্তর্ভুক্ত ইয়েমেনের দক্ষিণ উপকূলে ছোট্ট এডেন উপদ্বীপের অংশ। আমাদের জাহাজ ক্রমে অগভীর জলে অগ্রসর হইয়া আসিল এবং বন্দরের কাছে আসিবার সময় জল ঘোলাটে হইয়া উঠিল। নোঙ্গর ফেলামাত্র ছোট ছোট নৌকা ও ক্যানূ তীরভূমি হইতে আসিয়া আমাদের প্রায় ঘিরিয়া ধরিল। ছোট ছোট কৃষ্ণকায় বালক নৌকা হইতে জলে ঝাঁপাইয়া পড়িয়া "আমি ডুবছি" "আমি ডুবছি" বলিয়া অবিরাম চিৎকার করিতে লাগিল। তাহার অর্থ, কেহ যদি দয়া করিয়া একটি দুআনি জলে ফেলিয়া দেন, তাহা হইলে তাহারা ডুবিয়া তাহা তুলিয়া লইবে। এ বিষয়ে তাহারা একেবারে পাকা ওস্তাদ। ডেকের দশ ফুট উচ্চতা হইতে একটি দুআনি ফেলিবা মাত্র তাহারা উহা জলের ভিতর হইতে কুড়াইয়া লইবার জন্য ডুব মারিবে। জল স্বচ্ছ, মাটি পর্যন্ত দেখিতে কষ্ট হয় না, উহারা দুআনিটি ফেলিবামাত্র তাহাকে অনুসরণ করিয়া ডুবিতে থাকে, এবং মাটিতে পৌঁছবার আগেই তাহা ধরিয়া ফেলে। ইহারা অধিকাংশই আফ্রিকার সন্তান। সোমালি উপকূল হইতে যাহারা কিছু রোজগারের আশায় আসিয়া থাকে ইহারা তাহাদেরই বংশধর। তাহারা এডেনে আসিয়া স্ত্রীলোকের সঙ্গে অস্থায়ীভাবে বসবাস করে এবং কিছু রোজগার হইলে স্ত্রী সন্তানাদি ফেলিয়া দেশে ফিরিয়া যায়। মায়েরা তখন আবার নতুন আগন্তুকের আশ্রয়ে যায়। এরাও সেই একই স্থানের বাসিন্দা। তাদের ছেলেমেয়েরা ভিক্ষা, চুরি অথবা "ডাইভিং" দ্বারা জীবিকা নির্বাহ করে। অন্য মুসলমানেরা তাহাদের পুরুষদের প্রতি যেমন ব্যবহার করে, সোমালিরা

তাহাদের স্ত্রীলোকদের প্রতি সেইরূপ ব্যবহার করিয়া থাকে। এই অদ্ভুত রীতি কয়েকটি আরব উপজাতির মধ্যেও প্রচলিত। আমাদের জাহাজে অনেক ইহুদি ও আরব উটপাখীর পালক ও ডিম বিক্রয় করিবার জন্য আসিয়া উপস্থিত হইল। এডেন হইয়া যে-সব যাত্রী যাতায়াত করে তাহারা এই পালক প্রচুর পরিমাণে কিনিয়া থাকে, স্ত্রীলোকের টুপির শোভাবর্ধনের জন্য এই পালক দরকার হয়। প্রধানত এই পালকগুলি সোমালি উপকূল হইতে আনা হইয়া থাকে। খুচরা বিক্রয়ের জন্য চারিটি করিয়া পালকের এক-একটি গোছা বাঁধা হয় এবং সর্বোৎকৃষ্টগুলি কুড়ি হইতে ত্রিশ টাকা দামে বিক্রয় হইয়া যায়। কালো পালক পছন্দসই নহে, তাহার দাম এক টাকা হইতে আট টাকা। আফ্রিকায় উটপাখী শিকার করা হয় স্ত্রী পাখীর সাহায্যে। শিকারী তাহার পাখার আড়ালে থাকিয়া স্ত্রীপাখীটাকে বন্য উটপাখীর দিকে চালাইয়া লইয়া যায়, এবং যথেষ্ট কাছে আসিলে বিষাক্ত তীরের সাহায্যে তাহাকে মারিয়া ফেলে।

এডেনে আমরা জাহাজ হইতে তীরে নামিলাম, নামিবার পরে স্থানটিকে আরও বেশি নির্জীব বলিয়া বোধ হইল। নাবিকদের মধ্যে একটি কৌতুক প্রচলিত আছে যে, এডেনের কোনো গাছের পাতা ছেঁড়া অথবা কোন গাছের ক্ষতি করা চরম অপরাধ বলিয়া গণ্য হয়। এটি হাসির ব্যাপার এই কারণে যে, এডেনে কোন গাছই নাই। ছোট ছোট গুল্ম কিছু কিছু দেখিয়াছি, কিন্তু শুষ্ক আবহাওয়া সেলিউলার টিসু বা কোষকলা কমাইয়া ছোট ছোট কাঁটা গাছ উৎপাদনে সাহায্য করিয়াছে। আরবদের শহর এখান হইতে প্রায় দুই মাইল দূরে, সেই শহর পাহাড়-ঘেরা, সেখানে ছোটখাটো একটি বাগান আছে, কিন্তু সেখানে একটিও বড় গাছ নাই। যে সব উদ্ভিদ ভারতবর্ষে বনস্পতিতে পরিণত হয়, এডেনে তাহা গুল্মের অপেক্ষা বড় হইতে পারে নাই। এই বাগানে দেখিলাম আমাদের বক ফুলের গাছ (Sesbania grandiflora, Pers.), তাহাতে ফুলও ফুটিয়াছে কিন্তু গাছটি পাঁচ ফুট দীর্ঘও নহে। এডেনের সর্বাপেক্ষা মনোহর জিনিস জলাধারগুলি। এডেন বন্দরের পত্তনের সময় হইতে জল যোগানের প্রশ্নটি সব সময়ে কঠিন মনে হইয়াছে, এবং এই সমস্যা সমাধানের জন্য

স্মরণাতীত কাল হইতে নানা চেষ্টাই হইয়াছে। বৃষ্টি যাহা হয় তাহা নিতান্তই তুচ্ছ, সমস্ত বৎসরে মাত্র তিন হইতে চারি ইঞ্চি! বহু পূর্ব হইতেই এই সামান্য বৃষ্টির জল ধরিয়া রাখিবার জন্য যথেষ্ট যত্ন লওয়া হইয়াছে। এবং তাহা শুধু এডেনের জন্য নহে, আরবের সকল অংশের জন্যই। ২৫০০ বৎসর পূর্বে মারেব-বাঁধ এই উদ্দেশ্যেই নির্মাণ করা হইয়াছিল। এরকম পঞ্চাশটির বেশি জলাধার রহিয়াছে, কিন্তু মেরামতের অভাবে তাহাদের মধ্যে মাত্র তেরটি ভিন্ন অন্য সমস্তগুলিই ব্যবহারের অযোগ্য হইয়া পড়িয়াছে। যে তেরটি ব্যবহার্য আছে সেগুলি লাহেজের সুলতানের সহযোগিতায় ব্রিটিশ সরকার নূতন করিয়া নির্মাণ করিয়াছেন। এই জলাধারগুলি হইতে লোকেদের কাছে নির্দিষ্ট পরিমাণ জল প্রতি ১০০ গ্যালন এক টাকা হিসাবে বিক্রয় করা হয়। কিন্তু এই জল পানের উপযোগী নহে। সম্প্রতি সমুদ্রের লোনা জল পাতিত করিয়া তাহা হইতে বিশুদ্ধ পানীয় প্রস্তুত করিবার জন্য সরকার এবং প্রাইভেট কম্পানি উভয়েই কয়েকটি কনডেন্সার স্থাপন করিয়াছেন। ইহার সাহায্যে বাষ্প শীতলীকৃত হইয়া জলে পরিণত হয়। এডেনের বাজার ভারতের কোনও বাজার হইতে ভিন্ন নহে—সেই একই অপরিচ্ছন্নতা—একই অনিয়ম এখানেও। কিন্তু ইংরেজ যেখানেই গিয়াছে, সেখানেই সঙ্গে আনিয়াছে বাণিজ্য শান্তি এবং সমৃদ্ধি। পূর্বতন অত্যাচারী স্বভাবের শাসনকর্তাদের ব্যবহারে এবং গত শতকের অবিরাম ক্ষমতার লড়াইয়ের দরুন এডেনে তাহার প্রাচীন বাণিজ্য ধ্বংস হইয়াছিল, কিন্তু সে তাহার সেই বিনষ্ট বাণিজ্য পুনরুদ্ধার করিয়া লইয়াছে। আমরা এখানে অনেক কফি-হাউস দেখিলাম, সেখানে আরব ও সোমালিরা দিবারাত্র কফি পান করিতেছে। মহম্মদের সময় হইতে সুরা অথবা সুরাজাতীয় পানীয় নিষিদ্ধ হওয়াতে আরবগণ অন্য বিকল্প উত্তেজকের ব্যবস্থা করিয়া লইয়াছে। কফি তাহাদেরই আবিষ্কার। অন্য একটির নাম 'কাথ'—কাথা নামক একটি উদ্ভিদ হইতে প্রস্তুত। ইয়েমেনের পাহাড়ে ইহার জন্ম। আরবরা ইহা হইতে প্রস্তুত নেশার দ্রব্য চিবাইয়া খায়—খুব আনন্দদায়ক উত্তেজক এটি। এক সময়ে কথা উঠিয়াছিল, কফি ও কাথও তাহাদের খাওয়া উচিত

কি না, কারণ পবিত্র কোরানের নির্দেশ "সুরা বা যে কোনও নেশার দ্রব্য ব্যবহার করিও না।" লব্ধপ্রতিষ্ঠ শাস্ত্রজ্ঞগণ এ বিষয়ে ভিন্ন মত প্রকাশ করিয়া ইহার পক্ষে ও বিপক্ষে কিছু দিন ধরিয়া বিতর্ক চালাইয়াছিলেন। কিন্তু ইহার শেষ মীমাংসা করিয়া দিলেন ফকরউদ্দীন মাক্কি ও অন্যান্য শাস্ত্রব্যাখ্যাতাগণ। ফলে আজ কফি ও কাথ ব্যবহার ব্যাপকভাবে প্রচলিত হইয়াছে।

প্রাচীন হিন্দুদের বিস্ময়কর সব ক্রিয়াকলাপ বা কীর্তি আবিষ্কারের জন্য আমার দেশের যাঁহারা কল্পনার বিস্তারে আনন্দলাভ করিয়া থাকেন, তাঁহারা শুনিয়া খুশি হইবেন, ইবন এল মোজাহির নামক জনৈক মুসলমান ঐতিহাসিক লিখিয়া গিয়াছেন, এডেন, দশশির নামক দানবরাজ কর্তৃক "আন্দামান" রূপে ব্যবহৃত হইত। দশশির অর্থাৎ দশ মাথাওয়ালা রাবণ। যাবজ্জীবন দণ্ডাজ্ঞাপ্রাপ্ত অপরাধীদের এডেনে নির্বাসনে পাঠাইত। কথিত আছে, এডেনের পাহাড়গুলির মধ্যে কোথাও একটি কূপ আছে, তাহার ভিতর দিয়া ভারতবর্ষের সঙ্গে যোগাযোগের উপযুক্ত একটি সুরঙ্গ-পথ আছে। এই সুরঙ্গ-পথ সম্পর্কে উক্ত ঐতিহাসিক বলিতেছেন, "মহম্মদ বিন মাসুদের পিতা মুবারক ইল শারোনি মৌলা আমাকে বলিয়াছেন, উক্ত দশশির দানব অযোধ্যা প্রদেশ হইতে রাম হায়দারের স্ত্রীকে খাট সমেত চুরি করিয়া আকাশ পথে চলিবার সময় জেবেলসিরা পাহাড়ের মাথায় বিশ্রাম করিবার সময় রাম হায়দারের স্ত্রীকে বলিয়াছিল, আমি তোমার মানুষের দেহটিকে একটি জিনে বদল করিব এমন ইচ্ছা। তাহাতে দুইজনের মধ্যে বচসা বাধিয়া উঠিল, তখন বানর-বেশী হনবীত নামক এক এফরীত তাহা শুনিতে পাইয়া একরাত্রির পরিশ্রমে উজ্জইন বিক্রম নামক নগর হইতে সমুদ্রের নিচে দিয়া সুরঙ্গ-পথ প্রস্তুত করিয়া জেবেলসিরার কেন্দ্রস্থল পর্যন্ত আসিয়া উপস্থিত হইল। তাহার পর সেখান হইতে বাহির হইয়া দেখিতে পাইল, পাহাড়ের মাথায় একটি কাঁটাগাছের নিচে রাম হায়দারের স্ত্রী ঘুমাইতেছে। সে তৎক্ষণাৎ তাহাকে পিঠে তুলিয়া সেই সুরঙ্গ-পথে ভোরবেলা উজ্জইন বিক্রমিতে আসিয়া পৌঁছিল এবং তাহাকে তাহার স্বামী রাম হায়দারের হাতে সমর্পণ করিল। রাম হায়দারের

দুইটি সন্তান হইল লথ (Luth) ও কুশ। রাম হায়দারের স্ত্রীর কাহিনী অতি দীর্ঘ, কিন্তু সেই সুরঙ্গ-পথ অদ্যাবধি বিদ্যমান আছে।"—প্রাচীনকালে ভারতবাসী ও আরবদের মধ্যে যে বাণিজ্যিক সংযোগ ছিল, এ বিষয়ে সন্দেহ নাই। উপরের বৃত্তান্তে সিংহলে দশমুণ্ড রাবণ কর্তৃক সীতা হরণ, বহু পরবর্তী যুগের বিক্রমাদিত্যের সঙ্গে একাকার হইয়া গিয়াছে, এবং সীতা উদ্ধারের কাহিনীটিও সম্পূর্ণ স্বতন্ত্র।

শহর হইতে জাহাজে ফিরিয়া আসিয়া দেখি, জাহাজ নোঙ্গর তুলিয়া বন্দর ত্যাগের আয়োজন করিতেছে। এডেনের জন্য প্রেরিত মালসমূহ আগেই খালাস করা হইয়াছে, তোলা হইতেছে অধিকাংশই কফির চালান। আমাদের জাহাজের বার্জ-বোটসমূহে একটি স্টীমলঞ্চ আসিয়া ভিড়িয়াছে। তাহা হইতে কয়লা ও জল যথারীতি 'নেপাল'-এ তোলা হইল। যথাসময়ে নোঙ্গরের কাছে কর্মীরা যে যাহার স্থান গ্রহণ করিল। ক্যাপটেন জাহাজের ব্রিজে দাঁড়াইয়া হুকুম দিলেন—'হীভ আপ' উঠাও। সব কাজ নীরবে সমাধা হইল, তাড়াহুড়া নাই, ছুটাছুটি নাই, সবই শুধু কাজ, নিপুণ নিখুঁতভাবে সম্পন্ন হইল। একটি মুহূর্ত বাজে নষ্ট হইল না। জাহাজের এই কর্মশৃঙ্খলা, এই ডিসিপ্লিন দেখিয়া আমাদের অবাক লাগে। প্রত্যেকে তাহার কর্তব্য বিষয়ে পূর্ণ সচেতন, সবই তাহারা স্বতঃস্ফূর্ত তৎপরতার সঙ্গে করিয়া গেল। এই শিক্ষার জন্যই ঝড়ের সময় উত্তাল তরঙ্গমালা পর্বত সমান উঁচু হইলেও কোথাও লেশমাত্র ভুলভ্রান্তি বিশৃঙ্খলা ঘটে না।

আমরা ১৮ই মার্চের অপরাহ্নে এডেন ত্যাগ করিলাম। সেইদিন সন্ধ্যার অন্ধকারে আমরা আরবদের বাব্-দরওয়াজা—বাবেল মাণ্ডেব প্রণালী অতিক্রম করিলাম। অল্প সময়ের মধ্যেই আমরা পেরিমের আলোক-স্তম্ভ দেখিতে পাইলাম। এটি লোহিত সমুদ্রমধ্যস্থ ছোট্ট একটি দ্বীপ। দ্বীপটির অবস্থান লোহিত সাগর ও ভারত মহাসাগরের মধ্যবর্তী স্থানে। এতকাল ইহাতে বিশেষ গুরুত্ব আরোপ করা হয় নাই, ইহা কোন দেশ কর্তৃক অধিকৃত হয় নাই, স্থায়ীভাবে কেহ ইহাতে বাসও করে নাই। অবশেষে ১৮৫৭ সনে ইংরেজরা একটি আলোক-স্তম্ভ করে এবং

অল্পসংখ্যক সৈন্য রাখিবারও ব্যবস্থা করা হয়। পর্টুগীজ সমুদ্র অভিযাত্রী আবুকের্কে ১৫১৩ সনে এই দ্বীপে আসিয়াছিলেন, তিনি ইহার একটি পাহাড়ের চূড়ায় একটি ক্রস্ স্থাপন করিয়া যান। ১৭৯৯ সনে ঈস্ট ইণ্ডিয়া কম্পানি অস্থায়ীভাবে দ্বীপটি দখল করে, এই সময়ে নেপোলিয়ন ঈজিপটের পথে ভারত আক্রমণের আয়োজন করিতেছিলেন। 'লেজ অভ ইণ্ড' ( ভারত-গাথা ) নামক কাহিনীতে ফরাসীরা যে এই দ্বীপটি দখল করিবার চেষ্টা করিয়াছিল এমন কথার উল্লেখ পাওয়া যায়, এইটি জানিতে পারিয়া ইংরেজরা দ্বীপটিকে স্থায়ীভাবে দখল করিয়া লয়। কথিত আছে একখানি ফরাসী যুদ্ধজাহাজ এই দ্বীপে ফরাসী পতাকা উড়াইবার গোপন নির্দেশসহ এডেনে আসিয়া পৌঁছিয়াছিল। এই জাহাজ এডেনে পৌঁছিলে তথাকার ব্রিটিশ রেসিডেণ্ট ফরাসী যুদ্ধজাহাজের অফিসারদিগকে সৌজন্যবিধি অনুযায়ী ডিনারে নিমন্ত্রণ করিয়াছিল। ডিনারের পরে যখন প্রচুর মদ্যপান আরম্ভ হইল তখন ফরাসী ক্যাপটেন ব্রিটিশ রেসিডেণ্টকে গোপন কথাটি প্রকাশ করিয়া ফেলিলেন। একথা শুনিবামাত্র ব্রিটিশ রেসিডেণ্ট এডেন হইতে গান-বোট পাঠাইয়া পেরিম দ্বীপটিকে দখল করিয়া লইলেন। আমাদের লোহিত সাগর পার হইতে চারিদিন লাগিল। শুনিলাম মাত্রাতিরিক্ত গরম বশতঃ সমুদ্রপথের এই অংশটি যাত্রীদের পক্ষে সব সময়েই বিশেষ ক্লেশকর হইয়া থাকে। কিন্তু সৌভাগ্যবশতঃ আমাদের যাইবার সময় উত্তর দিকের শীতল মৃদু হাওয়া বহিতেছিল, অতএব আমাদের বেশ আরামেই কয়টা দিন কাটিয়া গেল। যাইবার পথে আমরা অনেকগুলি পাথুরে দ্বীপ পার হইয়া গেলাম, ইহারা জলের উপরে মাথা তুলিয়া রহিয়াছে। একটা স্থানে এরকম সাতটি দ্বীপ আছে, নাবিকরা এই দ্বীপগুলির নাম দিয়েছে "সেভেন অ্যাপোসল্‌স্" (খ্রীস্ট দূত)। লোহিত সাগরে অনেক শুশুক দেখা গেল, উহাদের স্ফূর্তির খেলায় আমরা বেশ আমোদ অনুভব করিতেছিলাম। দূর হইতে আমাদের দেখিয়া ছুটিয়া নিকটে চলিয়া আসে এবং আসিয়াই কত রকমভাবে খেলা করে! কখনও সাঁতার কাটে, কখনও লাফাইয়া শূন্যে উঠিয়া আবার ডুবিয়া যায়, কখনও ছুটাছুটি করে। এই সমুদ্রপথে যাইতে অনেক সময় তীরভূমি দেখা

